পাঠক মহাশয়! এস্থলে আর একবার দোলার দৃষ্টান্তটী স্মরণ করুন, * ঐ দোলা যেরূপ বেগে ঘুরিতেছে, ঐ বেগের পরিমাণানুসারে ঊর্দ্ধ-সীমান্ত প্রাপ্তির একটী কাল নির্ণীত আছে। যদি পূর্ব্বোক্তমত ঘর্ষণাদিদ্বারা বেগের কিঞ্চিৎ হ্রাস হয়, তাহাহইলেঐ নির্দ্দিষ্ট কালে পূর্ব্বোক্ত দোলা কখনই সীমান্তে পৌছিতে পারে না; সুতরাং উহার সীমান্ত প্রাপ্তিরও বিলম্ব হয়; কিন্তু ঐ প্রাকৃতিক নিয়মানুযায়ী কাল-সংখ্যা যাহা নির্ণীত আছে, তাহার ব্যতিক্রম কিছুতেই হইতে পারে না; এইজন্য পূর্ব্বোক্ত ঘর্ষণদ্বারা বেগের হ্রাস হইলে, পুনর্ব্বার বলের (Force) কিঞ্চিৎ প্রয়োজন হয়, এইক্ষণ দৃষ্টান্ত ছাড়িয়া প্রকৃত বিষয়টী বুঝা আবশ্যক। যখন জাগতিক কর্ম্ম প্রাকৃতিক ঘর্ষণে স্থিতিশীল অর্থাৎ স্থগিত-গতি হইয়া পড়ে, তখন এমত একটী ঘটনা সংঘটিত হয়, যদ্দ্বারা জাগতিক কর্ম্মের গতি দ্রুত হয়। পূর্ব্বে কথিত হইয়াছে, কর্ম্মের মূলে দুইটী শক্তি আছে, উহার এক শক্তির আধিক্যে অন্য শক্তি উত্তেজিত হয়; তাহার কার্য্য-প্রণালী পূর্ব্বে বিশদরূপে বর্ণিত হইয়াছে † পুনরুক্তি অনাবশ্যক। পাঠক মহাশয় নিম্নোক্ত বিবরণ ও ঘটনা বর্ণনাকালে উপরোক্ত সূত্রগুলি স্মরণ করিয়া ঐ বিবরণ ও ঘটনার সহিত মিলাইবেন,

* দোলার একটী কাল্পনিক দৃষ্টান্ত যাহা প্রদর্শিত হইয়াছে, তাহার সংক্ষেপ মর্ম্ম এই যে, দুইটী কাষ্ঠদণ্ডের মধ্যভাগস্থিত একটি বংশদণ্ডে দোলাটি অধঃ ঊর্দ্ধ অর্থাৎ নাগরদোলার ন্যায় ঘুরিতেছে। ঐ দুইটী কাষ্ঠদণ্ডের মধ্যভাগ হইতে শীর্ষদেশপর্য্যন্ত এক একটী রেখা আছে, ঐ দোলার প্রত্যেক আবর্ত্তনান্তে বংশদণ্ড এক একটী রেখা ঊর্দ্ধে উঠিতেছে; এইরূপ নির্দ্দিষ্টকালে, বংশদণ্ড দোলার সহিত ঐ কাষ্ঠদণ্ডের শিখরদেশ প্রাপ্ত হইবে। দৃষ্টান্তটী ভালরূপে বুঝিতে হইবে।

† অবতারের নৈসর্গিকতার প্রমাণ কল্পপত্রিকায় দ্রষ্টব্য।

তাহাহইলে ভারতের উত্থান পতন বুঝিতে পারিবেন।

ভারতবর্ষ বিষুবরেখার নিকটবর্ত্তী ও তাহার অধিকাংশ স্থান উষ্ণমণ্ডলের (Torrid-zone) মধ্যে অবস্থিত, কিন্তু সামান্য কিয়দংশ উত্তরপ্রান্ত উত্তর-নাতিশীতোষ্ণমণ্ডলের (North temperatezone) সীমান্তবর্ত্তীও বটে। অত-এব উত্তর ভারত নাতিউষ্ণ ও নাতিশীতপ্রদেশ; দক্ষিণে মহাসমুদ্র, উত্তরে গগণভেদী হিমালয় পর্ব্বত, পূর্ব্বপশ্চিমে দুর্গেরখাদস্বরূপ উপসাগর, তত্তীরে দুর্গ ও প্রাচীরবৎ ঘাটগিরিমধ্যে, প্রকাণ্ড প্রাচীরবৎ বিন্ধ্যাচল পর্ব্বতদ্বারা ভারত দ্বিখণ্ডে বিভক্ত। ভারতবর্ষ উষ্ণ-মণ্ডলের মধ্যবর্ত্তী বিধায় (পূর্ব্বসূত্রানুসারে ভারতে কার্ব্বণ ও অক্সিজনের সমতাহেতু) ভারতের প্রকৃতি,উদ্ভিদ্ ও জীবজন্তু উৎপাদনের অনুকূল। উত্তরে তুষারমণ্ডিত হিমালয়পর্ব্বত উত্তরায়ণরেখার উত্তরে অবস্থিত থাকায়, বরফ শিশিরদ্বারা বহুতর পার্ব্বতীয় প্রস্রবণ ও হ্রদের উৎপত্তি হইয়াছে। ঐ প্রস্রবণ ও হ্রদ হইতে উৎপন্ন দুরব্যাপিনী বহুতর নদী ভারতবক্ষে পুষ্পগ্রথিত মাল্যের ন্যায় সুশোভিতা আছে। পূর্ব্বোক্ত সমুদ্র, পর্ব্বত ও প্রকৃতির নাতি-শীতোষ্ণতাহেতু ভারতকণ্ঠে নীলকণ্ঠের ন্যায় নীলমেঘের শোভা হয় এবং মহাদেবের জটা-বিহারিণী মন্দাকিনীর ন্যায় ঝর ঝর শব্দে বৃষ্টি পতিত হয়। উপরোক্ত কয়েকটী কারণে ভারত-ভূমির ও বায়ুর আর্দ্রতাহেতু ভারতের শ্যামল ভূখণ্ড অযত্নপ্রসূত উদ্ভিদ, শস্যাদি ও ফলপুষ্পে সুশোভিত। এক কথায় বলিতে হইলে, ভারতবর্ষ পৃথিবীর একটী স্বাভাবিক বৃক্ষ-লতা, ফলপুষ্প, পশুপক্ষীসমন্বিত প্রাকারবেষ্টিত রমণীয় নিকুঞ্জ বা উদ্যানস্বরূপ। ক্রমশঃ—

শ্রীশশিভূষণ বন্দ্যোপাধ্যায়।